পরক্ষণে সরকার সাহেব ও লালাজী উভয়ে মঞ্চে আসিয়া দাঁড়াইলেন। সরকার সাহেব দর্শক-বৃন্দকে অভিবাদন করিয়া ইংরাজীতে বলিলেন : যে মেয়েটি নায়িকা-রাণী সেজে প্রথম অঙ্কে নেচেছিল, তাকে এখন পাওয়া যাচ্ছে না। ইনিই সেই মেয়েটির অভিভাবক লালা লছমনদাসজী। আমরা আজ যে আনন্দ পরিবেষণ করে আপনাদের মনে প্রচুর আনন্দ দিতে পেরেছি, সেটা সম্ভব হয়েছে এঁরই সৌজন্যে। কিন্তু সে আনন্দে বাধা পড়ায় আমরা একবারে ভেঙে পড়েছি। অবশ্য আরও অনেক ব্যবস্থা আছে আপনাদের তৃপ্তি দেবার ; কিন্তু তার আগে আমরা কিছুক্ষণ যবনিকা ফেলে ঐ মেয়েটির সন্ধান করতে চাই।

প্রেক্ষাগারে তখন রীতিমত চাঞ্চল্যের তরঙ্গ উঠিয়াছে। প্রায় সকলেরই ইচ্ছা, নায়িকা মেয়েটির সন্ধান করা হউক। প্রয়োজন হইলে তাঁহারাও সাহায্য করিতে পারে।

কর্তৃপক্ষস্থানীয় কতিপয় বিশিষ্ট ব্যক্তিকে লইয়া সরকার সাহেব ও লালাজী দেবীর নিভৃত সাজঘরে উপস্থিত হইয়াছেন। দেবী কিন্তু পলায়নকালে অনুসরণকারীদিগকে ধোঁকায় ফেলিবার উদ্দেশ্যে এমন ভাবে সামনের দরজা খুলিয়া রাখিয়া গিয়াছে, দেখিলেই মনে হয়, সে যখন ঘরে নাই—এই পথেই বাহিরে গিয়াছে। বাগানের দিকের দরজা রুদ্ধ থাকায় এই দিক দিয়া তাহার পলায়ন সম্বন্ধে সন্দেহ করিবার কিছু ছিল না। প্রমোদ অনুষ্ঠানের কর্তৃপক্ষের সহিত পুলিসের তদন্ত বিভাগের ওপর-ওয়ালাও ভিতরে আসিয়াছিলেন এবং অতীন্দ্রনাথও তাঁহার সঙ্গে আসিবার সুযোগ প্রাপ্ত হন।

এখানে প্রশ্ন উঠিল—মেয়েটি পলাইল কেন ? নাচে এমন সুখ্যাতি উঠিবার পর তাহার পক্ষে পলাইবার কথা ত নয়।

লালাজী জানাইলেন : অত্যন্ত শিশুকাল থেকে আমি তাকে মানুষ করেছি ; লেখাপড়া নাচ গান শিখিয়েছি, সে আমার মেয়ের মত—যেমন আর সব মেয়েরা। আমি আশ্চর্য্য হচ্ছি হুজুর।

অতীন্দ্রনাথ এতক্ষণ নীরবে ঘরখানি ও তাহার ভিতরকার জিনিসপত্র নিপুণ দৃষ্টিতে দেখিতেছিলেন। এই সময় ড্রেসিং টেবিলের উপরকার বড় আরশিটির তলায় ব্রোঞ্জের নর্তকীমূর্ত্তি চাপা একখানা চিঠি তাঁহার দৃষ্টি আকৃষ্ট করিল। তৎক্ষণাৎ তিনি ক্ষিপ্র হস্তে সেখানি উদ্ধার করিয়া তদন্ত বিভাগের চীফের হাতে দিলেন। সরকার সাহেব সবিস্ময়ে জিজ্ঞাসা করিলেন : চিঠি নাকি ?

চীফ বলিলেন : তাই ত মনে হচ্ছে। খামের উপরে বাঙলায় লিখা রয়েছে : কাকাজী—

লালাজী বলিলেন : ও মেয়ে আমাকে কাকাজী বলে ডাকে। ও চিঠি তাহলে আমাকেই লিখেছে, আমার চিঠি—আমাকে দিন হুজুর।

চীফ বলিলেন : কিন্তু নীচে লেখা রয়েছে—কাকাজীর নামে চিঠি হোলেও এ-চিঠি সকলের সামনে পড়বার জন্য অনুরোধ করে যাচ্ছি।...

বাঙলায় বলিয়া চীফ কথাগুলি পুনরায় ইংরাজীতে বলিলেন। আমোদ-বিভাগের কর্ত্তা ইংরাজীতে বলিলেন : তাহলে আপনিই পড়ুন স্যর।

চীফ তখন চিঠিখানি খুলিয়া পড়িতে লাগিলেন : কাকাজী। আমার গুরু ও প্রতিপালক সাধুজী যে সর্ত্তে আমাকে আপনার হাতে সমর্পণ করিয়া যান, আমি কোন দিন তাহা লঙ্ঘন করি নাই। আমার প্রতি তাঁর আদেশ থাকে—আপনার সকল নির্দ্দেশ মানিয়া চলিব এবং আপনার সেই নির্দ্দেশে মর্য্যাদাহানিকর কিছুই থাকিবে না। যদি তেমন কিছু ঘটে, তিনি আমাকে আত্মশক্তির সাহায্য লইতে স্বতন্ত্র নির্দ্দেশও দিয়াছিলেন আমার বংশ পরিচয় সম্বন্ধে আমি এ পর্য্যন্ত অন্ধকারে আছি। আমার পিতামাতা যদি থাকিয়া থাকেন, তাহাও সেই অন্ধকারে। আপনি তাহাতে আলোকপাত করিতে পারেন, এই ভরসায় আমি সাধুজীর আশ্রয়ত্যাগের পরেও আপনার অভিভাবকত্ব স্বীকার করি। পিতামাতার সন্ধান পাওয়া যাইবে, এই দুরাশায় আমি বিনা প্রতিবাদে আপনার সম্প্রদায়ের সহিত কলিকাতায় আসি। কিন্তু এখানে সরকার সাহেবের আশ্রয়ে আপনি আমাকে আনিলে, বুঝিলাম যে, উত্তপ্ত কটাহ হইতে আগুনে পড়িবার মত অবস্থা আমার হইয়াছে। আপনার আশ্রমে হারানো কন্যাদিগকে কি উদ্দেশ্যে লালন-পালন করা হইত, তাহা আমার অজ্ঞাত ছিল না। উচ্চদরে বিকাইবে বলিয়া তাহাদিগকে বিভিন্ন ভাষা ও নানা বিদ্যা শিখানো হইত—নৃত্যকলাও ছিল তাহাদের অন্যতম। কৌতূহল-বশে আমি ঐ সকল বিদ্যা শিখিয়াছিলাম—যদিও সাধুজীর নিকটে থাকিয়া

আমি আশ্বস্ত ছিলাম যে, আমাকে উঁহাদের মত 'সওদা' হইতে হইবে না। কিন্তু কলিকাতায় আসিয়া জানিলাম যে, আপনার সম্প্রদায়ভুক্ত সব কয়টি কন্তাই সরকার সাহেবের 'সওদা' হইয়া গিয়াছে—আমি পর্য্যন্ত। নতুবা আমাকে আজিকার অনুষ্ঠানে প্রত্যক্ষভাবে দর্শকদের সমক্ষে নাচাইতে পারিতেন না। এইখানেই আপনি সাধুজীর সহিত সর্ত্ত ভঙ্গ করিয়াছেন এবং আমার অমর্য্যাদা করিয়া বিশ্বাসহন্তা হইয়াছেন। এই অবস্থায় আমাকে আত্মশক্তির উপর নির্ভর করিতে হইতেছে। নিরুপায় হইয়াই আমি নাচিতে বাধ্য হই এবং নিজে নাচের পরিকল্পনায় ভার গ্রহণ করি। প্রথম অঙ্কের পর যবনিকা পড়িলেই আমি পলাইবার ব্যবস্থা করিয়া রাখি। নাচের এই পরিকল্পনার পিছনেও আমার উদ্দেশ্য চাপা থাকে। এখানে দর্শকদের মধ্যে হৃদয়বান নারী-দরদী বিজ্ঞ ব্যক্তিও থাকিতে পারেন। তাঁহারা ইহা হইতে দেশের অসহায়া নারীদের দুর্দ্দশা হয়ত উপলব্ধি করিতে পারিবেন—সরকার সাহেবের মত সুবিধাবাদী দালালদের হাতে পড়িয়া কিভাবে ইহাদিগকে জঙ্গীদের আনন্দের খোরাক যোগাইতে হইতেছে। যুদ্ধের এই দুর্দ্দিনে নানাভাবে বিপন্না অভাব-গ্রস্তা রূপসীগণকে প্রলুব্ধ করিয়া আনিয়া তাহাদের দ্বারা এই বিরাট আনন্দ উৎসব চালানো হইতেছে, ইহার পিছনে রহিয়াছে আর্মি-অফিসারদের উৎসাহ, সরকারের অর্থসাহায্য। এত বড় দুর্নীতি কি সুসভ্য সরকার সমর্থন করিবেন? এই নগরীতে সাধারণ প্রমোদ-শালার অভাব নাই—সরকারী জঙ্গীরা সেই সব প্রমোদ-প্রতিষ্ঠানে গিয়া ত চিত্তের আনন্দ চরিতার্থ করিতে পারেন?…আপনাকে চিঠি লিখিতে বসিয়া আমাকে কর্ত্তব্যের অনুরোধে এই সব কথা লিখিতে হইতেছে। আমার উদ্দেশ্য সিদ্ধ হইলেই জীবনকে ধন্য মনে করিব। ইতি—

—দেবী

তদন্ত বিভাগের চীফ চিঠিখানি পড়িয়া তাহার মর্ম্ম আর্মি-অফিসারদিগকে বুঝাইয়া দিলেন। শুনিতে শুনিতেই অনেকের মুখমণ্ডল অন্ধকার হইতেছিল। প্রমোদ-বিভাগের বড় কর্ত্তা জলন্ত দৃষ্টিতে সরকার সাহেবের দিকে চাহিয়া রুক্ষস্বরে বলিলেন: মিঃ সরকার, এখানকার ষ্টেজের উপর যে ড্রপ পড়েছে, আর তা তোলা হবে না এবং সম্ভবতঃ এর পরেও নয়। কাল সকালেই আপনি আমার সঙ্গে দেখা করবেন।

মিঃ সরকার সবিনয়ে বলিলেন: স্যার, এক খানা উড়ো চিঠির ওপর নির্ভর করে—

বাধা দিয়া অফিসার বলিলেন: চিঠিখানা আমাদের চোখে আঙুল দিয়ে অনেক মস্ত সত্য দেখিয়ে দিয়েছে। ওকে আমরা বাতিল করতে পারি না। আর যিনি এই চিঠি পড়লেন, তাঁকে আমরা তদন্ত বিভাগের একজন বিশিষ্ট অফিসার বলে জানি। আমি এই চিঠি, আর এই ব্যাপারটি সম্বন্ধে তদন্তের জন্য এঁকেই অনুরোধ করছি। গবর্ণমেণ্ট মিলিটারী অফিসার ও সৈনিকদের অবসরকালে আমোদ-প্রমোদের জন্য টাকা বরাদ্দ করেছেন সত্য, কিন্তু তা বলে সেই সুযোগ নিয়ে তার ব্যবস্থাপকরা যদি দুর্নীতিকে প্রশ্রয় দেন, গবর্ণমেণ্ট কখনই তা বরদাস্ত করবেন না।

ইহার পর চীফ প্রমোদ-বিভাগের বড় কর্ত্তার সহিত কিছুক্ষণ গোপনে পরামর্শ করিয়া সরকার সাহেবকে বলিলেন: আপনিই যখন এই অ্যামিউজমেণ্টের ব্যবস্থা করেছেন, আপনিই মঞ্চে উঠে সকলকে জানিয়ে দিয়ে আসুন—আজকের এই অপ্রীতিকর ব্যাপারের পর আর কোন অনুষ্ঠান হবে না।

বাধ্য হইয়াই সরকারকে মঞ্চের উদ্দেশে যাইতে হইল। লালাজীও তাঁহ'কে অনুসরণ করিতেছিলেন, কিন্তু অতীন্দ্রনাথের ইঙ্গিতে চীফ তাঁহাকে বাধা দিয়া বলিলেন: আপনি যাবেন না, এখানকার তদন্ত শেষ না হওয়া পর্য্যন্ত আপনাকে পুলিসের নজরবন্দী অবস্থায় থাকতে হবে। আপনার দলে যে-সব মেয়ে আছে, আমি তাদের একটা লিষ্ট করে' প্রত্যেকের জবানবন্দী নেব। এখনি এই ব্যারাকের ওপর পুলিসের কড়া পাহারা বসবে।

১০

রেণু-নিবাসে গৃহস্বামী হরপ্রসাদের ফ্ল্যাটের উপর-তালার ভিতরের দিকে একখানি ঘরে দেবীর বসবাস নির্দ্দিষ্ট করিয়া দিয়াছে নরেন্দ্রনাথ। সামনের দিকের ঘরখানিতে গৃহস্বামীর কন্তার আলেখ্য অঙ্কনের কাজ যেমন চলিতেছিল, তাহার কোন ব্যতিক্রম হয় নাই। ভিতরের ঘরের সহিত ইহার

কোন সম্বন্ধ নাই। একদিনের ও কিয়ৎক্ষণের আলাপ পরিচয়েই দেবী এই তরুণ শিল্পীটিকে চিনিতে পারিয়াছে। এ পর্য্যন্ত বিভিন্ন প্রকৃতির বহু লোকের সহিত তাহার দেখা-সাক্ষাৎ হইয়াছে, এই ছেলেটি যেন তাহাদের মধ্যে এক বিস্ময়কর ব্যতিক্রম। পুরুষের মুখ চক্ষু ও ভঙ্গি দেখিয়াই দেবী নির্ণয় করিতে অভ্যস্ত যে, কোন্ শ্রেণীর জানোয়ারের প্রকৃতি তাহার প্রকৃতির উপর প্রভাব বিস্তার করিয়াছে। কিন্তু এই প্রথম তাহার দৃষ্টির পরিধি মধ্যে এমন এক পুরুষের আবির্ভাব হইয়াছে, সত্যকার মানুষরূপেই যাহাকে সে চিনিতে পারিয়াছে। দেবীর অন্তরে এই সম্পর্কে যে অজস্র বিস্ময়ের আলোড়ন উঠিয়াছে, তাহা হইতেছে—এই আশ্চর্য্য মানুষটির মানসিক দৃঢ়তা ও অদ্ভুত রকমের সংযমশীলতা। পুরুষের ছদ্মবেশে দেবীর নাটকীয় উপস্থিতি এবং তাহার পর বিস্ময়কর আত্মপ্রকাশের পিছনে যে গভীর রহস্য প্রচ্ছন্ন আছে, সে সম্বন্ধে কোন প্রশ্নই সে এ পর্য্যন্ত করে নাই। শুধু তাহাই নহে, বিনা সর্ত্তে দেবীকে সে আশ্রয় দিয়াছিল বলিয়া সে সর্ত্ত হইতেও বিচ্যুত হয় নাই সে—ভুলিয়াও প্রশ্ন করে নাই কোন দিন কোন সময়···কেন দেবী পুরুষের ছদ্মবেশ ধরিয়াছিল, কোথা হইতে সে আসিয়াছে, কি তাহার পরিচয়? অবশ্য, নরেন যে পূর্ব্ব-বন্দোবস্তমত কোন তরুণীর আলেখ্য অঙ্কনের জন্য প্রস্তুত হইয়া বসিয়াছিল, তাহার বিলম্বের জন্য হতাশ হইয়া পড়িয়াছিল এবং দেবী স্বরূপে আত্ম-প্রকাশ করায় তাহার কার্য্যোদ্ধার হইয়াছিল, তাহাতে সন্দেহের অবকাশ নাই। কিন্তু কাজ শেষ হইবার পর স্বল্প সংলাপের মধ্যে দেবী ছেলেটির কৌতূহলবিহীন বলিষ্ঠ মনের যে পরিচয় পায়, তাহাতে মুগ্ধ হইয়া যায়। তাহার পর, ভাড়া-করা সাড়ী ও ব্লাউস প্রভৃতি লইবার জন্য তাহার পরিচিত বস্ত্র-প্রতিষ্ঠানের লোক আসিলেই, নরেন যখন তাহাকে আড়ালে ডাকিয়া গৃহস্থঘরের মেয়েদের উপযোগী এগারোহাতি সাড়ী ও ঐ ব্লাউসের মাপের ছিটের ব্লাউস কয়েক জোড়া আনিবার ফরমাস করিয়া তাহাকে বিদায় করিয়া দেয়, আড়ালে কথা হইলেও বুদ্ধিমতী দেবী তাহা অনুমানে বুঝিয়া প্রশ্ন করিবামাত্র নরেন যখন সহজভাবেই বলে—'বিপন্না অবস্থায় শুধু আশ্রয় দিলেই ত গৃহীর কর্ত্তব্য শেষ হয় না। এখন লজ্জা রক্ষার জন্য বস্ত্র চাই, দেহরক্ষার জন্য খাদ্য চাই। যদি গ্রহণ করতে না চাও, তাহলে আমি বুঝব—মানুষ চিনতে তুমি ভুল করেছ!'—তখন দেবী বেদনার সুরে সবিনয়ে বলিয়া উঠে—'সত্যই আমি অন্যায় করেছি; তবে মানুষ চিনতে যে আমি ভুল করি নাই—এ কথা আমি জোর দিয়েই বলছি। একান্ত অসহায় ও বিপন্ন অবস্থায় আমি যখন আপনার কাছে আশ্রয় পেয়েছি, আপনাকেই আমার আশ্রয়দাতা অভিভাবক মনে করে আতিথ্যও স্বীকার করছি। কিন্তু এই ঋণের বোঝা কি করে যে শোধ করব—'

এইখানে দেবীর কণ্ঠস্বর উদ্গত অশ্রুর বাষ্পে রুদ্ধ হইয়া যায়। নরেনও তৎক্ষণাৎ উত্তর দেয়—'তুমি তাহলে আবার ভুল করছ। অতিথির অন্তরে ত ঋণের প্রশ্ন ওঠবার কথা নয়। আন্তরিকতার সঙ্গে আমি যখন তোমাকে অতিথির মর্য্যাদা দিয়েছি, আমার কর্ত্তব্য সম্বন্ধে সেখানে তোমার অন্তরে কোন দ্বিধা বা সংকোচ ওঠবার কথা নয়। তবে যদি আমার সম্বন্ধে তোমার মনে কোন সংশয় ওঠে, আশঙ্কা জাগে, সে কথা আলাদা। তাহলে বুঝব যে, মানুষ বলে আমাকে স্বীকার করে নিতে তোমার অন্তরে এখনো সন্দেহ আছে।

এই কথায় দেবীর সমস্ত অন্তরটা যেন মোচড় দিয়া উঠে; প্রতিবাদের ভঙ্গিতে সে উচ্ছ্বসিত কণ্ঠে বলে—'না না না, ওকথা আপনি বলবেন না, আমি শুনতে পারছি না। তাহলে এখন আপনাকে বলি—আমার চোখে পূর্ণ মানুষের মূর্ত্তি এই প্রথম পড়েছে···এইখানে এসেই আমি জেনেছি, সত্যই মানুষ কেমন হয়। দেখুন, এই বয়সে আমি যা দেখেছি, যে আবেষ্টনে আমি মানুষ হয়েছি, যদি আপনি শোনেন—'

শান্ত কণ্ঠে নরেন দেবীর কথায় বাধা দিয়া বলে—'না, সে কথা আমি শুনতে চাইনে। তুমি যে আমাকে মানুষ বলে চিনেছ, এতেই আমি আশ্বস্ত হয়েছি। আর তোমার সম্বন্ধেও তাহলে বলি—নারী মাত্রেই মহামায়ার কায়া, তাই সকল অবস্থায় তিনি শুদ্ধা ও শ্রদ্ধেয়া—এই ধারণা আমি পোষণ করে থাকি। সুতরাং সংশয়ের স্থান এখানে নেই। এখানে আমার কতটুকু প্রতিষ্ঠা, কি অবস্থায় আমি থাকি, সেটা আমি তোমাকে খানিক পরেই বলব। এই বাড়ীর উপরতলায় ভিতরের

দিকে ছোট একটি মহল আছে; সেখানে একখানি থাকবার ঘর, স্নানের জায়গা, রান্নার ব্যবস্থা সবই আলাদা। মহলের দরজা ভিতর থেকে বন্ধ করলে বার মহলের সঙ্গে কোন সম্বন্ধ থাকে না। বার মহলে একখানি ঘরে আমি কেবলমাত্র ছবির কাজ করি। আমার শয়ন-কক্ষ এই নীচেই। চল তোমাকে সব দেখিয়ে দিই; কাপড় চোপড় এসে পড়লেই স্নান করে বা গা ধুয়ে বিশ্রাম করবে। তার আগে কিঞ্চিৎ জলযোগ ত করা চাই।'

বিনা প্রতিবাদে অতঃপর দেবী নরেনের সঙ্গে উপরতলায় গিয়া তাহার মহলটি দেখে, আর মনে মনে ভাবিতে থাকে—বিধাতা তাহাকে নরক হইতে এ কোন্ স্বর্গে আনিয়া এভাবে আশ্রয় দিলেন! কিন্তু খানিক পরে দেবী নরেনের মুখে তাহার বৃত্তান্ত শুনিয়া নরেনকে অনুরোধ করিয়া বসে—'দেখুন, একটু আগে আপনি বলেছেন—নারী মাত্রেই মহামায়ার কায়া, আর সব অবস্থাতেই শুদ্ধা ও শ্রদ্ধেয়া। তাহলে আমার কথা হচ্ছে—এই নারী অতিথির উপর আপনার এই ক্ষুদ্র গৃহস্থালীটির ভার দিতে হবে। চা-জলখাবার থেকে দু'বেলার রান্নাবান্না আমিই করব নিজের হাতে; আমি থাকতে আপনাকে কুকারে রান্না করতে দেব না। আপনি শুধু আপনার ছবির কাজ করে যাবেন; আমিই আপনাকে বলব কোন্ দিন কি আনতে হবে। তার পর আপনাকে আর কিছুই দেখতে হবে না।

নরেন একথা শুনিয়া একবার শুধু দেবীর মুখের পানে তাকায় এবং তাহার মুখের ভঙ্গি দৃষ্টে প্রসন্ন মনে জানায়—বেশ, তাই হবে। আমার কোন আপত্তি নাই।

অতঃপর বাঁধাধরা নিয়মে নির্ঝঞ্ঝাটে দিনের পর দিন রেণু-নিবাসে এই দুইটি তরুণ-তরুণীর দিন কাটিতে থাকে। কেবলমাত্র প্রাতঃকালে প্রাতরাশের সময় এবং মধ্যাহ্নে ও রাত্রির প্রথম প্রহরের মধ্যভাগে ভোজনকালে উভয়ের সাক্ষাৎকার ঘটে। সে সময় দেবী সযত্নে নরেনের পরিচর্য্যা করে।

অতি আপনার জনের মত দেবীর সাগ্রহ যত্ন নরেনকে বিব্রত করিয়া তুলে। কিন্তু দেবীর খাওয়া-দাওয়া সবই সংগোপনে সম্পন্ন হইয়া থাকে। সেদিকে নরেন আগ্রহ প্রকাশ করিলে সে বলে যে, এদেশের মেয়েরা যে ভাবে সংসার চালায়, রান্নাবান্না ক'রে পুরুষদের আগে যত্ন করে খাইয়ে তার পর আড়ালে বসে খাওয়ার পাট সারে—ছেলেবেলা থেকে সেই শিক্ষা আমি পেয়েছি। অতিথি হোলেও আমাকে ঐ অভ্যাস ছাড়বার জন্যে কিন্তু অনুরোধ করবেন না!

সেই অনুরোধ কোন দিন নরেন করে নাই; তবে প্রথম প্রথম দুই একদিন অনুসন্ধান করিয়াছিল যে, তাহার অতিথি নিজের জন্য আহার্য্যাদি রাখিয়াছে কি না।

নরেনের মুখে দেবী গৃহস্বামীর সম্বন্ধে এইটুকু মাত্র জানিয়াছে যে, সস্ত্রীক তিনি বোম্বাই গিয়াছেন, সেখানে তাঁহার কন্যা-জামাতা থাকেন; নরেন এমন আশ্বাসও দিয়াছে যে, তিনি অত্যন্ত সহৃদয় ব্যক্তি, তাঁহার স্ত্রীও দয়াবতী। তাঁহারা ফিরিয়া আসিলে সে দেবীকে কন্যার মত এ-বাড়ীতে আশ্রয় দিবার জন্য অনুরোধ করিবে। সেই সময় দেবী তাহার কাহিনীও বলিবে। দেবীর সম্বন্ধে নরেন এই মাত্র জানিয়াছে, সে অসহায়, নিরাশ্রয়, সংসারে আপনার বলিতে কেহ নাই। তাহার প্রতিপালক বিশ্বাস করিয়া যাহার হাতে তাহাকে সমর্পণ করিয়া যান, সে ব্যক্তি সেই বিশ্বাস ভঙ্গ করায় সে পলাইয়া আসিয়াছে। এই অবস্থায় নরেনকেও অত্যন্ত সতর্কতার সহিত দেবীকে রক্ষণাবেক্ষণ করিতে হইতেছে। তাঁহার প্রধান আশঙ্কা, পাছে মালা কোন দিন হঠাৎ এই ফ্ল্যাটে আসিয়া দেবীকে দেখিয়া ফেলে এবং সেই সূত্রে অনর্থ বাধাইয়া বসে। সেইজন্য নরেন দেবীকে মালা সংক্রান্ত ব্যাপারটি যতখানি বলা উচিত, জানাইয়া দিয়া সতর্ক করিয়া রাখিয়াছে। এই মালা মেয়েটির আলেখ্য লইবার জন্যই যে নরেন সেদিন প্রতীক্ষায় ছিল এবং দেবী আসিয়াই তাহার আশা-প্রতীক্ষা আর একদিক দিয়া সার্থক করিয়াছে, ইহাও দেবী জানিয়াছে।

দেবীর আসার পর নরেনের চিত্রাঙ্কনের কাজ দিবারাত্রি অবিরাম গতিতে চলিয়াছে। ইতিমধ্যেই সে দেবীকে আদর্শ করিয়া তাহার সিদ্ধ হস্তের তুলিকায় অপরূপ এক আলেখ্য আঁকিয়া ফেলিয়াছে এবং সঙ্গে সঙ্গেই সেখানি তাহার অধ্যাপক ডাঃ রজত রায়ের হাত দিয়া গ্র্যাণ্ড হোটেলে পিকচার একজিবিসনের কর্তৃপক্ষের বরাবর পাঠাইয়া দিয়াছে। ছবির নামকরণ করিয়াছে—'ভারত মহিলা।'

অধ্যাপক ছবিখানি দেখিয়া বিস্ময়ে অভিভূত হইয়া বিস্তর প্রশংসা করিয়াছেন।

যেদিন সকালের দিকে নরেন ছবিখানি লইয়া অধ্যাপকের বাসায় যায়, সেইদিন তাহার অবর্তমানে তাহার ফ্লাটে এক নাটকীয় পরিস্থিতির উদ্ভব হয়। মালা কয় দিন ধরিয়া লক্ষ্য করিয়াছে, এদিকের ফ্লাটের দরজা সর্বদাই বন্ধ থাকে, কড়া নাড়িলেও কেহ খুলিয়া দেয় না। তাহার ধারণা, সেদিনের ব্যাপারে শিল্পীর মনে নিশ্চয়ই অভিমান হইয়াছে; সেই জন্যই এত কড়াকড়ি ব্যবস্থা। কিন্তু তাহাদের ফ্লাটের ছাদ হইতে একদিন এদিকের ফ্লাটে সাড়ীর একটা অংশ উড়িতে দেখিয়া সে চমকিয়া উঠে। এ ফ্লাটে সাড়ী পরিবার মত কেহ আসিয়াছে নাকি? ফ্লাটগুলি এমনভাবে নির্মিত যে, এক ফ্লাট হইতে উঁকি ঝুঁকি দিয়া অন্য ফ্লাটের কিছুই দেখা যায় না—ছাদের দিকেও ঐরূপ আড়ালের ব্যবস্থা। কিন্তু বাতাস সেদিন অনর্থ বাধাইয়া দেয়—সাড়ীর খানিকটা অংশকে উর্দ্ধাকাশে তুলিয়া। পর দিনই সকালে আপন-ভোলা শিল্পী সম্ভবতঃ রন্ধনরতা দেবীকে নীচের দরজা বন্ধ করিবার জন্য না ডাকিয়াই ভুল ক্রমে চলিয়া গিয়া থাকিবে এবং সেই অবকাশে মালা আচম্বিতে মুক্ত দ্বার পথে ফ্লাটে প্রবেশ করে।

সিঁড়ি দিয়া উপরে উঠিয়াই উঁকি দিয়া মালা দেখিল, শিল্পীর সাধনা ঘরখানির দরজা বন্ধ, কড়ায় বদ্ধ তালা ঝুলিতেছে। ঘরের সামনের দালান ও দরদালান অতিক্রম করিয়া সে ভিতর মহলের দরজার সামনে গিয়া দেখিল, ভিতর হইতে তাহা বন্ধ করা হইয়াছে। মালা সেদিন আসিয়া দেখিয়াছিল, আগের ঘর খানির সামনে দালানে এই সময় শিল্পীর কুকার তাহার আহার্য্য প্রস্তুত করিতেছে। কিন্তু আজ তাহার চিহ্ন নাই। তবে কি শিল্পী ভিতরের পাকশালায় কুকার লইয়া পড়িয়াছে! কিম্বা…সন্দিগ্ধভাবে মালা ধীরে ধীরে রুদ্ধ দরজার কড়া দুটি বাজাইতে লাগিল।

রান্নার পাট সারিয়া দেবী তখন অবসর পাইয়া মাথার ভিজা চুলগুলি আঁচড়াইতেছিল দীর্ঘ মুকুর-খানির সামনে দাঁড়াইয়া। কড়া বাজিবার শব্দে তাড়াতাড়ি আসিয়া দরজা খুলিতেই দেখিল, সম্মুখে তাহারই সমবয়সী সুসজ্জিতা এক তরুণী—পরণে তাহার সোনালী রঙের রেশমী শাড়ী, পায়ে লাল রঙের নাগরা, মাথায় কাপড় নেই, আঁচলখানি পিছনের দিকে এলো খোঁপার পাশ দিয়া লুটাইতেছে।

মালা ভাবিয়াছিল, কড়া নাড়ার শব্দ শুনিয়া শিল্পী ছুটিয়া আসিয়া দরজা খুলিয়া সামনে দাঁড়াইবে। কিন্তু সে স্থলে যে মূর্তি দেখিল, তাহার বিস্ময়ের অন্ত রহিল না। দুই চক্ষু অস্বাভাবিক উজ্জ্বল করিয়া সে দেখিল, চওড়া লাল পাড়ের বাহার দেওয়া সাদা ধবধবে শাড়ী পরা এক নিখুঁত সুন্দরী মেয়ে ঠিক তাহার সামনাসামনি দাঁড়াইয়াছে; মুখখানি তাহার হাসি হাসি হইলেও, কৌতুক যেন তাহার সহিত মিশিয়া ঝলমল করিতেছে; এক রাশি কাল চুল সমস্ত পীঠ ঝাঁপাইয়া পড়িয়াছে; হাতে তাহার মোটা দাঁড়ার একখানি দেশী চিরুণী—দেখিয়াই বুঝিতে পারিল মালা, কড়ার আওয়াজ পাইয়াই মেয়েটি চুল আঁচড়াইতে আঁচড়াইতে ছুটিয়া আসিয়াছে দরজাটি খুলিয়া দিবার জন্য।

বিস্মিতা মালাকে অধিকতর বিস্ময়াম্বিতা করিয়া দেবীই প্রথমে কথা কহিল, বিহসিতমুখে প্রশ্ন করিল: আপনিই বোধ হয় মাঝের ফ্লাটের মিস্ মালা?

দেবীর মুখের উপর পরিপূর্ণ দৃষ্টিতে চাহিয়া মালা জিজ্ঞাসা করিল: আপনার সঙ্গে কোন পরিচয় ত আমার নেই, নাম জানলেন কি করে?

মুচকি হাসিয়া দেবী উত্তর দিল: নাম ছড়িয়ে বেড়ানো যাঁদের পেশা, পরিচয় না থাকলেও তাঁদের জানতে দেরী হয় না।

কথাটা মালার ভাল লাগিল না, ভ্রূকুঞ্চিত করিয়া কহিল: আমরা ত জানি, এখানে একজন আর্টিষ্ট থাকেন—ছবি আঁকেন তিনি। তাঁকে ডাকতেই চুল আঁচড়াতে আঁচড়াতে এসে আপনি সাড়া দেবেন, তা ভাবি নি। জানতাম না কিনা।

মুখের হাসি আরও একটু তীক্ষ্ণ করিয়া দেবী কহিল: কিন্তু এটাও আপনার জানা উচিত ছিল—ছবি আঁকতে হোলে মডেল চাই; আর যারা চিরুণীতে এলো চুল আঁচড়ায়—তারাই মডেল হোয়ে আসে শিল্পীর কাছে।

দুই চক্ষু বড় করিয়া মালা জিজ্ঞাসা করিল: আপনি কি তাহলে নরেনবাবুর মডেল হয়ে এসেছেন এখানে?

তেমনই হাসিমুখে দেবী জবাব দিল: আপনার

লোকেই এই চালটা আমার জীবনে এসে গেছে।

রুক্ষস্বরে মালা জিজ্ঞাসা করিল: তার মানে?

স্নিগ্ধ কণ্ঠে দেবী বলিল: বুঝতে পারেন নি—সত্যি বলছেন?

ক্রুদ্ধ কণ্ঠে মালা বলিল: আপনার সঙ্গে হিঁয়ালি খেলা করতে আসিনি; কি মনে করে ঐ কথাটা বললেন, তাই জিজ্ঞাসা করছি।

একটু গম্ভীর হইয়া দেবী বলিল: তাহলে আট দিন আগের কথা আপনাকে মনে করতে বলছি। বেলা চারটের সময় নীচের ঘরে শিল্পীর সামনে আপনার সিটিং দেবার কথা থাকে। আপনি না আসায় শিল্পীর যোগাড়-যন্ত্র যখন পণ্ড হতে বসেছে—কাজ খুঁজতে খুঁজতে সেই সময় আমি এসে পড়ি; আপনার আসনে তখন আমাকেই বসিয়ে শিল্পী তাঁর কাজ তুলে নেন। কথাটার মানে এখন বুঝতে পেরেছেন?

মুখখানা বিকৃত করিয়া ঘৃণার ভঙ্গিতে ও সুরে মালা বলিয়া উঠিল: ননসেন্স! আমার ত আর কাজ ছিল না—একটা লোফারের সামনে বসে তার মডেল হওয়া আমি ডিসগ্রেস মনে করি।

শ্লেষের সুরে দেবীও সঙ্গে সঙ্গে জিজ্ঞাসা করিল: কিন্তু সেই লোফারের সামনে হাত পেতে এই উদ্দেশ্যেই যখন পাঁচ টাকার নোটখানা নিয়েছিলেন, তখনো কি আপনার মনে এই বিরাগটুকু ছিল?

দেবীর কথাগুলি ধনুকের জ্যা-মুক্ত তীরের মত মালার হৃদয়টি বুঝি তীক্ষ্ণভাবে বিদ্ধ করিল—সুন্দর মুখখানি তার মুহূর্তমধ্যে কালো হইয়া গেল। এত বড় কথা এ পর্য্যন্ত কেহ তাহার সামনে দাঁড়াইয়া বলিতে পারে নাই, আজ কি না বাজারের একটা ভাড়াটে মেয়ে এ বাড়ীতে উড়িয়া আসিয়া তাহাকে অপমান করে? কিন্তু তাহার কথার উত্তর দিবার মত ভাষা না পাইয়া মালা এক দুঃসাহসিক কাজ করিয়া বসিল: ডান হাতখানা সবেগে তুলিয়া দেবীর গণ্ডের দিকে চালাইয়া দিল। দেবী বোধ হয় জানিত, মুখের জোর কমিলে হাত সক্রিয় হইয়া উঠে! তাহার এই অভিজ্ঞতা সার্থক হইল। মালার হাত তাহার গণ্ডে পড়িবার আগেই সে নিজের হাতের কায়দা কৌশলে মালার হাতখানি চাপিয়া ধরিল এবং মণিবন্ধের দুর্বল স্থানটিতে এমন টিপুনি দিল যে, মালার সর্বাঙ্গ আড়ষ্ট হইয়া উঠিল, সেই সঙ্গে বিবর্ণ মুখ দিয়া যন্ত্রণার সুরে আর্ত্তস্বর খসিয়া বাহির হইল—মাগো!

ওদিকে কিছু পূর্ব্বে ইহাদের কথা কাটাকাটি শুনিয়া নরেন নিঃশব্দে দরজার পাশে আসিয়া দাঁড়াইয়াছিল এবং এই অনর্থের জন্ম নিজের অসতর্কতামূলক ভ্রমকেই দায়ী করিতেছিল মনে মনে। সংঘাতের এই মোক্ষম সময় নিকটে আসিয়া উদ্বেগের সঙ্গে বলিল: একি কাণ্ড?

মালা অসহায় ভাবে আর্ত্ত করুণ দৃষ্টিতে নরেনের দিকে তাকাইল—সে দৃষ্টি দিয়া তাহার দৈহিক যন্ত্রণার আভাস পাওয়া যাইতেছিল। নরেন মিনতির সুরে দেবীকে লক্ষ্য করিয়া বলিল: ওকে ছেড়ে দাও।

কিন্তু দেবীর মূর্ত্তি একেবারে বদলাইয়া গিয়াছে। তাহার দুই চক্ষু দিয়া যেন আগুনের ঝলক বাহির হইতেছে—তাহার আভায় মুখখানাও ঝলমল করিতেছে যেন। নরেনের মিনতি বোধ হয় তাহার কর্ণ-স্পর্শ করে নাই। এই সময় মালা ধনুকের মত বাঁকিয়া এলাইয়া পড়িবার মত হইয়া প্রাণপণে চীৎকার করিতে প্রয়াস পাইল—'খুন করলে আমাকে···মাগো?' কিন্তু বেদনায় আড়ষ্ট কণ্ঠ দিয়া অত্যন্ত ক্ষীণভাবেই সে স্বর বাহির হইল।

নরেন তখন কম্পিত কণ্ঠে যুক্ত করে মিনতি জানাইল: সত্যই মরে যাবে—ওকে ছাড়·· আমার অনুরোধ।

মালার হাত ছাড়িয়া দিয়া দেবী উত্তেজিত কণ্ঠে বলিল: যা হয়েছে, অক্ষরে অক্ষরে আমি বলছি—শুনে আপনি বিচার করুন।

নরেন বলিল: আমি সব শুনেছি; তোমার কোন দোষ নেই। অনধিকার প্রবেশ ও অনধিকার চর্চ্চার জন্ম ওঁর লজ্জা পাওয়া উচিত।

দেবীর চক্ষু দিয়া তখনও যেন অগ্নিশিখা বাহির হইতেছিল। মালার বিবর্ণ মুখের দিকে চাহিয়া দৃপ্ত স্বরে সে বলিল: আমার গায়ে কেউ হাত তুললে সে হাত আমি আস্ত রাখি না। আপনার কথাতেই ওঁর হাতখানা রক্ষা পেল।

দেবীর এই পরিবর্ত্তিত রূপ মালার চোখে পড়িতে এই অবস্থাতেই হঠাৎ সে চমকিয়া উঠিল; তাহার মনে পড়িয়া গেল—এইরূপ সে দেখিয়াছে। হাঁ, এই চোখ, এই মুখ, এই ভঙ্গি। সেদিন

প্রমোদ-মজলিসে মঞ্চের উপর যে মেয়েটি নায়িকা রাণী সাজিয়া নাচিয়াছিল, প্রথম অঙ্কের পর যে পলাইয়া যায়, সেই মেয়েটিই—এখানে এই ফ্লাট বাড়ীতে শিল্পী নরেনের মডেল হইয়া লুকাইয়া আছে। মালা আজ নিজের লাঞ্ছনার ভিতর দিয়া তাহাকে চিনিয়াছে। আত্মিক কষ্টের দরুণ মালার বেদনাক্লিষ্ট বিবর্ণ মুখেও অন্ধকারাচ্ছন্ন আকাশের বুকে বিজলী বিকাশের মত হাসির রেখা আঁকিয়া দিল। কিন্তু তাহার মুখের এই পরিবর্তিত ভঙ্গিটুকু দেবীর দৃষ্টি এড়াইল না।

বিস্রস্ত বেশভূষা ও এলায়িত দেহটিকে গুছাইয়া সোজা করিয়া মালা টলিতে টলিতে দালানের দিকে গেল, তাহার পর সেখান হইতে মুখখানি ফিরাইয়া শ্লেষের সুরে নরেনকে বলিল: বুড়ো বাড়ী ছেড়ে যেতে না যেতেই আপনি এখানে মজা জমিয়েছেন ভালো?

নরেন বলিল: কথাটার কিন্তু মানে বুঝতে পারলাম না।

'মানে না হয় আর এক দিন এসেই বুঝিয়ে দেওয়া যাবে।'—এক নিশ্বাসে কথাগুলি বলিয়াই মালা দ্রুতপদে চলিয়া গেল।

দেবী বলিল: আজ আর ও কথার মানে বোঝাবার মত সাহস ওঁর মনে নেই। তাই ভয় দেখিয়ে গেলেন।

নরেন বলিল: ওঁকে চটানো মানেই বোলতার বাসায় ঘা দেওয়া। ওঁর চেয়ে ওঁর মাকে আমার বেশী ভয়।

দেবী সহাস্যে বলিল: সমবয়সীদেরই চিনি, আর তাদের সঙ্গে ঝগড়া হোলে আমি সবসময়েই জিতি। বেশ ত, বর্ষীয়সী ঝগড়াটে মেয়েদের গল্পই শুনিছি, একদিন মুখোমুখী না হয় হওয়া গেল। যাক্, আপনি হাত মুখ ধুয়ে আসুন, আমি ভাত বাড়ি ততক্ষণ।

দেবী ভিতরে চলিয়া গেল; নরেনও নীচে তাহার ঘরের দিকে নামিতে লাগিল।

হরপ্রসাদ প্রদত্ত তাঁহার হারানো কন্যার বালিকা বয়সের ছবিখানির বর্তমান আদলটি আন্দাজ করিবার জন্য মালার মুখে দেবীর পরিপুষ্ট অঙ্গের আদল দেখিয়া শিল্পী নরেনকে দারুণ চিন্তায় পড়িতে হয়। রাত্রির পর রাত্রি উপরের ছবি-ঘরে দরজা বন্ধ করিয়া ঘণ্টার পর ঘণ্টা ধরিয়া কত কি সে ভাবিতে থাকে। চিত্রবিদ্যাও যে অনেক স্থলে অঙ্কের মত মিলের অবকাশ রাখে, শিক্ষিত-পটু শিল্পী নরেনকে গভীরভাবে অনুশীলন ও অনুভূতির প্রভাবে তাহা উপলব্ধি করিতে হইয়াছে। দিবারাত্রি পরিশ্রমের ফলে, সেই বালিকার বর্তমান সময়োপযোগী আলেখ্যটি আঁকিবার পর, তাহাকে বার বার দেখিয়া সে চমৎকৃত হইয়া গিয়াছে। এদিকে দেবীকে আদর্শ করিয়া যে ছবি আঁকিয়া পিকচার একজিবিসনে পাঠাইয়া দিয়াছে, যদিও সে ছবি তাহার কাছে এখন নাই, কিন্তু তাহার অন্তরে দৃঢ়ভাবে প্রতীতি জন্মিয়াছে যে, হরপ্রসাদ-বাবুর বালিকা কন্যার প্রমাণ ছবিখানির সহিত তাহার যথেষ্ট সাদৃশ্য রহিয়াছে। এক এক বার মনে হয়, হয় ত দেবীকে দেখিবার পর সে প্রভাবান্বিত হইয়াই ঐ ছবি আঁকিয়াছে, সেইজন্য এই সাদৃশ্য দেখা যাইতেছে। কিন্তু দেবীর মূর্তির সহিত মিলাইয়া দেখা যদিও এখনও পর্য্যন্ত সম্ভব হয় নাই, তাহা হইলেও হরপ্রসাদ বাবুর কন্যার পূর্ণায়তনের ছবি দেখিয়া দেবীর পানে তাকাইলে মনে হয় যে, দেবীকে দেখিয়াই সে এই ছবি আঁকিয়াছে। কিন্তু শিল্পী নরেনের অঙ্কিত ছবির বরাবরের বৈশিষ্ট্য এই যে, একখানি ছবির সহিত আর একখানি ছবির কোন সাদৃশ্যই ধরা পড়ে না। তথাপি নরেনকে রীতিমত উদ্বিগ্ন ও চিন্তিত হইতে হইয়াছে বৈকি। এই জন্যই ওদিকের কার্য্য সমাপ্তির পর সে অবসর সময়ে দেবীকে নীচের ঘরের সেই স্মরণীয় স্থানটিতে শ্রদ্ধার সঙ্গে আনিয়া এখন একটি বিশিষ্ট ভঙ্গির আলেখ্য আঁকিতেছে—হরপ্রসাদ বাবুর কন্যাটির বহুদিনের মলিন আলেখ্য-খানি যে ভঙ্গির প্রতিচ্ছবি রূপে রহিয়াছে। এই ছবির কাজ শেষ হইলে দুইখানি ছবি সাজাইয়া সত্য নির্ণয় সহজ হইবে। এ সম্বন্ধে কত আশায় চিত্ত অনবরত উত্তেজিত হইবার কথা; কিন্তু নরেন সবলে হৃদয়দ্বার রুদ্ধ করিয়া গভীর নিষ্ঠার সহিত কর্তব্য পালন করিয়া চলিয়াছে।

মালা সেদিন ভালো করিয়াই জানিয়াছে যে, প্রমোদ-আসরে সরকার সাহেবের সহিত পাশা-পাশি বসিয়া যে রূপসী নায়িকাটির নৃত্য দেখিয়া মুগ্ধ হইয়াছে, সকলেই বহু ধন্য করিয়াছে এবং তাহার পর গ্রীণরুম হইতে শিকল কাটিয়া পলায়ন করিয়াছে—চারিদিকে যাহার তল্লাস চলিয়াছে,

আশ্চর্য্য যে, সেই মেয়েটিই রেণু-নিবাসে শিল্পী নরেনের 'মডেল' হইয়া সবার চক্ষুতে অনায়াসে ধূলির রাশি ছড়াইয়া দিয়াছে। প্রথম দর্শনে সহজ অবস্থায় মালা তাহাকে চিনিতে পারে নাই সত্য, কিন্তু ক্ষেপাইয়া দিবার পরই তাহার আসল রূপ ফুটিয়া বাহির হইয়াছে—এ সেই পলাতকা কন্যা না হইয়' যায় না। এখন সে মালার হাতের মুঠার মধ্যে, সরকার সাহেবের ফ্লাটে গিয়া খবরটি দিলেই হইল। কিন্তু মালার চিত্ত ইহা সমর্থন করিল না। এই মেয়েটি যে সরকার সাহেবের মত বাহাদুর পুরুষের মনে দারুণ একটা আসক্তির সঞ্চার করিয়াছে, সে কথা মালার অজ্ঞাত ছিল না। সুতরাং মালাও যাহার প্রতি বিশেষ ভাবে ঝুঁকিতে বাধ্য হইয়াছে, তাহার হাতে এই মেয়েকে তুলিয়া দেওয়ার অর্থ, নিজের স্বার্থকে খর্ব্ব করা। না, না, মালা তাহা পারে না। তাহা ছাড়া, সরকার সাহেবের প্রমোদ-শালা সেই ব্যাপারের পর বন্ধ রহিয়াছে—তাঁহাকেও হরদম ছুটাছুটি করিতে হইতেছে। সেখানে পুলিসের পাহারা বসিয়াছে—মেয়েগুলিও পুলিসের হেফাজতে রহিয়াছে এবং পলাতক মেয়েটির সন্ধানও চলিয়াছে। মালা এই অবস্থায় বেনামী পত্র দ্বারা পুলিসকেই সাহায্য করা সমীচীন মনে করিল। আবার তাহার মনে লোভেরও একটা মোহ জাগিল। বেনামী পত্রে পুলিসকে খবর দিলে, তাহার নাম ত প্রকাশ পাইবে না, সুতরাং যদি কিছু প্রাপ্তি-যোগ থাকে, তাহার ভোগে আসিবে না। বিশেষতঃ মেয়েটা তাহাকে যে ভাবে লাঞ্ছিতা করিয়াছে, তাহার ত কোন প্রতিশোধই লওয়া হইবে না। না—ঐ মুখরা ও গোঁয়ার মেয়েটাকে রীতিমত জব্দ করা চাই, নতুবা তাহার গায়ের জ্বালা যাইবে না। সে আবার ভাবিতে বসিয়া গেল। এবার স্থির করিল যে, বোম্বায়ের ঠিকানায় হরপ্রসাদের নামে একখানা লম্বা চিঠি লিখিয়া ডাকে পাঠাইলে কেমন হয়? এমন ভনিতা করিয়া চিঠি লিখিবে যে, বুড়া গিন্নীকে লইয়া ফিরিয়া আসিবার পথ পাইবে না। সেই সময় সে তাহার মায়ের সহিত ও-বাড়ীতে গিয়া আচ্ছা করিয়া ঝাঁটা পিটিয়া সায়েস্তা করিয়া দিবে।

পরদিনই মালার লিখিত পত্র বোম্বাই মেলে রওনা হইয়া গেল।

—

১১

বোম্বাইয়ের মোকামে গিয়াই হরপ্রসাদ ডাক্তার অধিকারীকে এই মর্ম্মে এক পত্র লিখিয়াছিলেন যে, তাঁহার সহিত লিখিত চুক্তি অনুসারে এলাহাবাদের বাড়ী যেন তাঁহাকে ফিরাইয়া দেওয়া হয়। যেহেতু, কন্যাকে ফিরিয়া পাইবার আশা তিনি ত্যাগ করিয়াছেন।

ডাঃ অধিকারী সেই পত্রের উত্তরে তাঁহাকে জানাইলেন যে, এখন এমন একটি কন্যার সন্ধান পাওয়া গিয়াছে, আকারে বয়সে সে তাঁহার কন্যা রেণু না হইয়া যায় না। শীঘ্রই তাহাকে এলাহাবাদে আনা হইতেছে। আসিবামাত্র তিনি হরপ্রসাদ-বাবুকে তার করিবেন। তিনি তৎক্ষণাৎ তাঁহার স্ত্রী ও অন্যান্য আত্মীয়-স্বজনদের সহিত চলিয়া আসিবেন।

ডাঃ অধিকারীর চিঠির সুরে বোধ হইল, তিনি হরপ্রসাদবাবুর নিরুদ্দিষ্টা কন্যার নিশ্চিত সন্ধানই পাইয়াছেন। সুতরাং এই সংবাদ বোম্বায়ের ভবনে আশা ও আনন্দের উদ্দীপনা যেন নূতন করিয়া জাগাইয়া তুলিল। তিনি যখন সাগ্রহে ডাঃ অধিকারীর তারের প্রতীক্ষা করিতেছিলেন, সেই সময় কলিকাতার রেণু-নিবাস হইতে শ্রীমতী মালার লিখিত পত্রখানি উপস্থিত হইয়া তাঁহাকে নূতন এক চিন্তায় দারুণ ভাবে উদ্বিগ্ন করিয়া তুলিল।

মালার দীর্ঘ পত্রের মর্ম্ম এই যে, হরপ্রসাদ বাবুরা বোম্বাই সহরে যাইবার দুই এক দিন পরেই তাঁহার আশ্রিত শিল্পী নরেনবাবু এক যুবতী রূপজীবিনীকে উপরতলার ঘরে আনিয়া আশ্রয় দিয়াছে। এই বাড়ীতেই সে থাকে। একদিন মালা গিয়া আপত্তি করায় সে যে কাণ্ড বাধাইয়া-ছিল, কেবল গৃহস্বামীর মুখের দিকে চাহিয়াই সে সহ্য করিয়াছে। আবার শোনা যাইতেছে, সেই মেয়েটির নামে নাকি সরকারের হুলিয়া আছে। এ অবস্থায় আপনার আর কালবিলম্ব না করিয়া অন্ততঃ দুই চারি দিনের জন্যও এখানে আসা উচিত—নতুবা আপনার হাতেও পুলিসের দড়ি পড়িবে।

হরপ্রসাদবাবু খবরের কাগজে মেয়ে-এনার্কিষ্টদের কাহিনী পড়িয়াছেন। হয় ত তাল বাঙ্গুণ নরেন ছোকরা এই দলেরই কোন

জবরদস্ত মেয়ের পাল্লায় পড়িয়া তাহাকে খালি বাড়ীতে আনিয়াছে। তিনি এ সম্বন্ধে আর লেখালেখি না করিয়া তাড়াতাড়ি কলিকাতার পাড়ি দিবার আয়োজনে প্রবৃত্ত হইলেন। ডাঃ অধিকারীকেও এই মর্ম্মে এক পত্র লিখিলেন যে, বিশেষ প্রয়োজনে তাঁহাকে কলিকাতায় যাইতে হইতেছে। যে কন্যার কথা তিনি লিখিয়া ছিলেন, এলাহাবাদে আসিলেই তাহাকে লইয়া তিনি যেন কলিকাতার 'রেণু-নিবাসে' উপস্থিত হন।

বিশিষ্ট অধ্যাপক ডাঃ রজত রায়ের উৎসাহে শিল্পী নরেন পিকচার্স একজিবিসনের জন্য 'ভারত মহিলা' ছবি অঙ্কিত করে এবং যথাসময় তাঁহারই মাধ্যমে গ্র্যাণ্ড হোটেলে পাঠাইয়া দেয়। কয়েক শত ছবির মধ্যে নরেনের অঙ্কিত ছবিই শুধু যে সর্ব্ব শ্রেষ্ঠ স্থান অধিকার করে, তাহা নয়—ছবিখানি এতই উচ্ছ্বসিত হইয়াছে বলিয়া প্রশংসালাভ করে যে, এরূপ প্রতিযোগিতার পূর্ব্বতন রেকর্ড-গুলিও ভাঙ্গিয়া দেয়। প্রতিযোগিতার ফল অধ্যাপক রায় জানিতে পারিয়া আনন্দে এতই অভিভূত হইয়া পড়েন যে, কোন প্রকারে রাত্রিটি অতিবাহিত করিয়া পর দিন সকালে প্রাতরাশের পর নিজেই খবরটি বহন করিয়া রেণু-নিবাসে নরেনের ফ্লাটে উপস্থিত হন।

দেবীর সিটিং দিবার কাজ শেষ হইয়া গিয়াছে। এখন শিল্পী নরেন রঙ ও তুলির সাহায্যে ছবিখানি সম্পূর্ণ করিবার জন্য উঠিয়া পড়িয়া লাগিয়াছে। উপরের নিভৃত ঘরে হরপ্রসাদ বাবুর বালিকা কন্যার আলেখ্যটির আদর্শে তাহার যৌবনকালের যে ছবির কাজ সে শেষ করিয়া রাখিয়াছে, দেবীর ছবির উপর রঙ ফলাইবার পর বিস্ময়ে তাহার চোখের পাতার স্পন্দন থামিয়া যায়! এ কি আশ্চর্য্য সাদৃশ্য উভয় ছবির মুখে চক্ষে অংসে উরসে? উপরন্তু কয়েকটি সহজাত নিদর্শন দুই-খানি মুখের একইভাবে এমন বৈশিষ্ট্যবর্দ্ধন করিয়াছে, যাহা সত্যই বিস্ময়াবহ। দুইখানি ছবির মুখ মিলাইয়া বিশেষ করিয়া সে এইটুকু লক্ষ্য করিয়াছে যে, উভয় মুখেই চিবুকের ঠিক কোণেই এক জোড়া তিল টিপ্‌টির মত ফুটিয়া সুন্দর মুখের সৌন্দর্য্য-টুকু যেন আরও বাড়াইয়া দিয়াছে। উভয় চিত্রেই চোখদুটি অনন্যসাধারণ; চোখের তারাগুলি যেমন ডাগর, ভাসা ভাসা ও প্রতিভাব্যঞ্জক, চোখের উপরে টানা জোড়া ভুরুদুটি তেমনই চমৎকার।

এই সাদৃশ্য লইয়া চিন্তা ইদানীং শিল্পী নরেনের নিয়মিত কাজের মত হইয়াছে। কিন্তু এ পর্য্যন্ত সে কিছুই সাব্যস্ত করিতে পারে নাই।

সেদিন সকালের দিকে প্রাতরাশ সারিয়া নরেন নীচের ঘরে আসিয়া সবে মাত্র বসিয়াছে, এমন সময় দরজার সামনে একখানা মোটর গাড়ী আসিয়া থামিল। গাড়ীর ভিতরে ছিলেন অধ্যাপক ডাঃ রজত রায়। দ্বারের কড়া নাড়িতেই নরেন তাড়াতাড়ি উঠিয়া দ্বার খুলিয়া সবিস্ময়ে বলিল: স্যার! আপনি নিজে এসেছেন?

প্রফেসর গাড়ীর দরজা খুলিয়া দিয়া সহাস্যে বলিলেন: উঠে এসো শীগগির, পনেরো মিনিটের মধ্যে গ্র্যাণ্ড হোটেলে পৌঁছাতে হবে।

শিল্পী মানুষ নরেন, সব সময়ই একটু ফিটফাট হইয়া থাকিতে অভ্যস্ত ছিল। গায়ে একটা হাল্কা রঙের সুশ্রী সার্ট, পরণে পরিচ্ছন্ন ধুতি, পায়ে স্যাণ্ডেল ও হাতে রিষ্টওয়াচ দেখিয়া সাদাসিধা পরিচ্ছদের পক্ষপাতী অধ্যাপক রজত রায় তাহাকে আর বেশ পরিবর্ত্তনের অবসর দিলেন না। দেবীর কথা নরেন অধ্যাপককে বলে নাই। সুতরাং দেবীকে ডাকিয়া বাহিরের দরজা বন্ধ করিবার আর নির্দ্দেশ দেওয়া হইল না। 'আসছি স্যার।' বলিয়াই ঝাঁ করিয়া ভিতরে ঢুকিয়া তাহার ষ্টুডিয়োর দরজায় তালাবন্ধ করিল এবং বাহিরের দরজাটি সশব্দে টানিয়া বন্ধ করিয়া মোটরে উঠিয়া বসিল; সোফারও মোটরে ষ্টার্ট দিল।

নরেন ভাবিয়াছিল, সতর্ক দেবী দরজা বন্ধের শব্দে সচকিত হইয়া নীচে ছুটিয়া আসিবে এবং বাহির ঘর বন্ধ দেখিয়া ভিতর হইতে সদর দরজা বন্ধ করিয়া দিবে। কিন্তু এখানে শিল্পীর হিসাবে ভুল হইয়াছিল। দেবী তখন উপর তলার অপেক্ষাকৃত নিভৃত অংশ স্নানের ঘরে এক সঙ্গে কলগুলি খুলিয়া দিয়া বালিকার মত চপল-চাঞ্চল্যে স্নান করিতেছিল। বাহিরের দরজা বন্ধের শব্দ তাহার শ্রুতি স্পর্শ করে নাই।

নরেনের হিসাবে আজ আরও একটি মোক্ষম ভুল হইয়াছিল। নীচে নামিবার আগে উপরের ছবিঘরে একটিবার ঢুকিয়া রেণুর সদ্যঃ-সমাপ্ত আলেখ্যটির আবরণ সে খুলিয়া দিয়া যাইত এবং আহারের সময় উপরে আসিয়া ঘরের চাবি খুলিয়া অতি সন্তর্পণে

ছবির উপর পুনরায় আবরণ টানিয়া দিত। এদিন ঘরে ঢুকিয়া আবরণটি সরাইয়া প্রয়োজনীয় কি একটা জিনিষ তুলিয়া লয়, তাহার পর দরজাটি বন্ধ করিয়াই আত্মভোলা মানুষ তাড়াতাড়ি নীচে নামিয়া যায়—বন্ধ দরজায় এদিন আর তালা পড়ে নাই।

প্রত্যুষে ওঠা নরেনের মত দেবীরও বরাবরের অভ্যাস। নরেন নীচে নামিয়া গেলেই সে একটু বেশীক্ষণ ধরিয়া স্নান করে, তাহার পর তাহাদের দুইজনের মত ক্ষুদ্র সংসারটির কাজকর্ম লইয়া পড়ে। কিন্তু শিল্পী নরেনের পক্ষে কোনদিনই বেলা বারোটার পূর্ব্বে স্নানাহার সম্ভব হয় না। সেই জন্ত একটু বেলা করিয়াই দেবী রান্না চড়াইয়া থাকে। এবং প্রত্যহই ঠিক সাড়ে এগারোটার সময় স্নানের জন্ত নীচে গিয়া নরেনকে তাড়া দেয়। নির্দিষ্ট স্থানে স্নানের এবং স্নানান্তে প্রসাধনের সকল ব্যবস্থাই প্রস্তুত থাকে। প্রথম প্রথম অভ্যস্ত কুণ্ঠিতভাবে নরেন প্রতিবাদ তুলিয়াছিল, কিন্তু টেঁকে নাই। অগত্যা নীরবেই তাহাকে দেবীর এই সব পরিচর্য্যা স্বীকার করিয়া লইতে হয়। নীচের তলাতেই নরেনের আর সব কাজ সম্পন্ন হইয়া থাকে, কেবল, সকালে উপরতলার ছবির ঘরে যার দুই এবং ভোজন কালে দুইবেলা দুইবার উঠিতে হয়। বৈকালী জলখাবার দেবী নিজেই নীচের ঘরে আসিয়া রাখিয়া যায়। এই ভাবে একই বাড়ীর দুইটি তলার দুইটি নরনারীর জীবনযাত্রা চলিতেছিল।

এ দিনও ঠিক সাড়ে এগারোটার সময় দেবী নরেনকে স্নানের জন্ত তাড়া দিবার উদ্দেশ্য নীচে যাইতেছিল। কিন্তু সিঁড়ির কাছে পাশের ঘরখানার দিকে দৃষ্টি পড়িতেই সে সবিস্ময়ে দেখিল, ঘরের দরজা বাতাসে খুলিয়া গিয়াছে ও সামনেই সন্তঃ-সমাপ্ত আবরণমুক্ত পূর্ণায়তনের একখানি অপরূপ তৈল-চিত্রের ঔজ্জল্যে ঘরখানি যেন হাসিতেছে!

এ-ঘরখানি কোন দিনই দেবী এভাবে উন্মুক্ত দেখে নাই। শিল্পী নরেন যে গৃহস্বামীর কোন পরিজনের তৈলচিত্রাঙ্কণের জন্তই ঘরখানি ব্যবহার করিয়া থাকেন, জানা থাকিলেও, কোন দিন এই ঘরের ভিতরে সে উঁকি পর্য্যন্ত দেয় নাই বা এই ঘরে বসিয়া শিল্পীর শিল্পচর্চা দেখিবার জন্ত আগ্রহশীলাও হয় নাই। এদিন মুক্ত দ্বারপথে এই ভাবে কক্ষমধ্যে অনাবৃত আলেখ্যখানির উপর তাহার চক্ষু পড়িতেই, ভিতরে গিয়া ভাল করিয়া ছবিখানি দেখিবার প্রলোভন সে সম্বরণ করিতে পারিল না। দেবীর মনে হইল, ছবির মেয়েটি যেন তাহার ভাসা ভাসা মোহময় চক্ষু দুইটি বিস্ফারিত করিয়া তাহাকে আহ্বান করিতেছে। অভিভূতার মত সে ছবিখানির সম্মুখে গিয়া দাঁড়াইল। অপূর্ব্ব ছবির অপূর্ব্ব চক্ষুর সহিত তাহারও অপূর্ব্বতাময় চক্ষু দুইটির যেন অপূর্ব্ব সংযোগ ঘটিয়াছে। দেবীর দুই চক্ষু নিষ্পলক, মুখে কথা নাই।

ছবির মেয়েটিকে দেখিয়া দেবী এতই তন্ময় হইয়া পড়িয়াছিল যে, বাহিরের দরজার সামনে গাড়ী আসিয়া থামিবার শব্দ, লোকজনের কলরব এবং সিঁড়ি দিয়া তাহাদের উপরে উঠিবার পদশব্দ পর্য্যন্ত তাহার শ্রবণ স্পর্শ করে নাই। সে বুঝি এতক্ষণ ছবিখানির দিকে অনিমেষ দৃষ্টিতে চাহিয়া থাকিয়া তাহার মধ্যেই আপনাকে হারাইয়া ফেলিয়াছিল। মালার তীক্ষ্ণস্বরে সে পলকে প্রকৃতিস্থ হইয়া দরজার দিকে চাহিল।

দেবী দেখিল—মালা যেন রণং দেহি মূর্ত্তিতে দ্বারমুখে দণ্ডায়মান। তাহার নাগরা-মণ্ডিত একখানি পা পড়িয়াছে ঘরের ভিতরে, আর একখানি পা চৌকাঠের উপর রাখিয়া দালানের দিকে সমবেত কয়েকজন আগন্তুককে উদ্দেশ করিয়া বলিতেছিল: এই যে, বিদ্যাধরী এখানে গো!

এই ঘটনায় দেবীর প্রকৃতিও উগ্র হইয়া উঠিল: সে ভাবিল, সে-দিনের সেই মেয়েটি আজ লোকজন সঙ্গে আনিয়া তাহার পূর্ব্ব অপমানের প্রতিশোধ লইতে আসিয়াছে এবং তাহারা এখনই হয়ত গৃহ মধ্যে প্রবেশ করিবে। দেবীর আপাদমস্তকে যেন বৈদ্যুতিক ঝাঁকি লাগিল নিজের অন্তায় আচরণের জন্তে। এই নিষিদ্ধ ঘর খানির মধ্যে প্রবেশ করিয়া কত বড় অন্তায় কাজ সে আজ করিয়া বসিয়াছে! তাহারই দোষে, শিল্পীর গোপনীয় চিত্র বাহিরের দশজনে দেখিয়া যাইবে! তবে কি শিল্পী নীচের তলায় নাই?

ভাবিবার অবসরই বা কোথায়—ঝাঁ করিয়া সহজাত বুদ্ধি তাহার মাথায় আসিতেই, সর্ব্বাগ্রে সে বিদ্যুদ্বেগে ছবিখানির উপর আবরণ টানিয়া দিল; পরক্ষণে মালার রূঢ় উক্তির উত্তর স্বরূপ সেও রূঢ় ভঙ্গিতে মালার উপর ঝাঁপাইয়া পড়িয়া বলিষ্ঠ দুইটি হাতে তাহার কাঁধটি ধরিয়া পুতুলটির

মত তাহাকে তুলিয়া দরজার বাহিরে দাঁড় করাইয়া দিল; সেইসঙ্গে নিজেও বাহিরে আসিয়া সশব্দে দরজা বন্ধ করিয়া কড়ায় দোদুল্যমান তালাটির চাবি বন্ধ করিয়া নিজের আঁচলের খোঁটে বাঁধিয়া রাখিল।

এমন যে হইবে, মালা তাহা কল্পনাও করে নাই। যে মেয়েটিকে ঘাড় ধরিয়া বাড়ী হইতে বাহির করিয়া রাস্তায় দাঁড় করাইবার জন্ত সে আটঘাট বাঁধিয়া বিজয়িনীর মত এখানে হাজির হইয়াছে, সেই মেয়েটাই যেন এক লহমার মধ্যে চরকি ঘুরাইয়া দিল। সবার সামনে তাহারই ঘাড় ধরিয়া যেন পাখীটির মত তুলিয়া বাহির করিয়া দিল। মেয়ে মানুষের হাতে এত জোর। নিজেকে সামলাইয়া লইয়া এখন সে মারমুখী হইয়া তর্জ্জনের সুরে বলিল: আমাকে তুমি ছুঁতে সাহস কর— এত তোমার তেজ, এত বড় আস্পর্দ্ধা—

মাথায় আঁচলখানা অল্প তুলিয়া দিয়া দেবী তীক্ষ্ণ দৃষ্টিতে মালার মুখের দিকে চাহিয়া বলিল: ও তিরস্কার আপনারই প্রাপ্য; অন্যায় আপনি করেছেন বলেই আপনার গায়ে আমাকে হাত দিতে হলো।

কণ্ঠস্বর উচ্চগ্রামে তুলিয়া মালা বলিল: আমি অন্যায় করেছি! মুখ সামলে কথা কও বলছি।

সংযত কণ্ঠে দেবী উত্তর দিল: যা করেছেন, তাই আমি বলছি। জুতো পায়ে দিয়ে আপনি ঘরের ভিতরে ঢুকেছিলেন।

উদ্ধত কণ্ঠে মালা ঝঙ্কার দিয়া বলিল: বেশ করেছি—তাতে কি হয়েছে?

দেবী এখানে কণ্ঠস্বর কিঞ্চিৎ দৃঢ় করিয়া কহিল: ঐ ঘরে বসে যিনি মা সরস্বতীর সাধনা করেন, তাঁকে অপমান করা হয়েছে।

সমবয়স্কা দুইটি তরুণী মুখোমুখী দাঁড়াইয়া যতক্ষণ এ-ভাবে কথা-কাটাকাটি করিতেছিল, অদূরে দালানে দাঁড়াইয়া সকলেই তাহা আগ্রহসহকারে শুনিতেছিলেন। সবার পিছনে পড়িয়াছিলেন, মালার মা ইন্দিরা দেবী। এই কথার পর তাঁহার পক্ষে আর ধৈর্য্যধারণ করা সম্ভব হইল না, তিনি পিছন হইতেই গর্জ্জিয়া উঠিলেন: ওরে আমার ভাটপাড়ার ঠাকরুণ রে! ঝাঁটা মেরে তোমার সিঠেপনা ঘুচাচ্ছি দাঁড়াও।

কথা বলিতে বলিতে তিনি পাশ কাটাইয়া দেবীর দিকে ধাওয়া করিতে উদ্যত হইয়াছেন দেখিয়া বর্ষীয়ান পুরুষটিই বাধা দিয়া বলিলেন: থাম, মালার মা! মেয়েতে মেয়েতে কথা কাটাকাটি করছে—তুমি কেন ছুটছ ওদের মধ্যে! ঐ মেয়েটির কথাগুলি আমার ভারি মিষ্টি লাগছিল।

মালা অমনি ফোঁস্ করিয়া উঠিল; বৃদ্ধের দিকে প্রখর দৃষ্টিতে চাহিয়া কহিল: তা মিষ্টি যখন লেগেছে, দাঁড়িয়ে আছেন কেন—কোলে বসিয়ে মিষ্টিমুখ করান?

আগন্তুকদের দলে বৃদ্ধের গৃহিণীও ছিলেন। ইন্দিরা দেবীর প্রায় সমবয়স্কা তিনি হইলেও, তাঁহার মত কিন্তু নারীজাতির সহজাত লজ্জাকে ত্যাগ করিতে পারেন নাই এখনও। স্বামী নিকটে থাকায়, তাঁহার মাথায় অবগুণ্ঠন ছিল, তাহা একটু সরাইয়া চাপা গলায় কহিলেন: তোর মেয়ের ভারি মুখ হয়েছে ইন্দিরা, লঘুগুরু জ্ঞান নেই। ছি!

ইন্দিরা দেবী তাঁহার কথায় ভ্রূক্ষেপ না করিয়া আপন মনেই বলিলেন: একেই বলে কালের ধর্ম। যার জন্যে মায়ে ঝিয়ের চোখে ঘুম নেই—সব যাবার জো হয়েছে দেখে চিঠি লিখে খবর দিয়ে আনালুম—হাতে নাতে ধরিয়ে দেবার তরে; এখন তারে দেখেই মনে দরদ জেগেছে, তা কি বুঝিনি!

বৃদ্ধ কি বলিতে যাইতেছিলেন, কিন্তু দেবীর কথায় তাঁহার মুখ বন্ধ হইয়া গেল। দেবী তাঁহার দিকে প্রশান্ত দৃষ্টিতে চাহিয়া কহিল: দেখুন, আপনাকে দেখে শ্রদ্ধা হচ্ছে বলেই ভদ্রভাবে জিজ্ঞাসা করছি—উনি কি আপনাকে উপরে আসবার জন্যে অনুমতি দিয়েছেন?

বৃদ্ধ জিজ্ঞাসা করিলেন: কার কথা তুমি বলছ মা? কে অনুমতি দেবে?

দেবী বলিল: নীচের ঘরে বসে যিনি ছবির কাজ করছেন—

ঈষৎ হাসিয়া বৃদ্ধ বলিলেন: বুঝেছি—নরুর কথা তুমি বলছ। কিন্তু সে ত নীচে নেই—তার ঘর বন্ধ, অথচ বাইরের দরজা খোলাই ছিল।

বিদ্রূপের সুরে মালা বলিল: খাঁচা খুলে পাখী গেছে উড়ে! বোধ হয়, আগেই সাড়া পেয়েছিল। এখন বিদ্যাধরীর কাছে কৈফিয়ৎ দিন দাদু—বিনা অনুমতিতে নিজের বাড়ীতে কেন এই অনধিকার প্রবেশ?

দেবীর দুই চক্ষু এখন উজ্জ্বল হইয়া উঠিয়াছে।

সুন্দর মুখে তাহার আভা পড়িয়াছে। ক্ষণকাল নীরব থাকিয়া সহসা বৃদ্ধের দিকে মুখখানি ফিরাইয়া নম্রস্বরে কহিল: এখন আমি বুঝতে পেরেছি আপনি কে। আমি ত জানতুম না, তারপর কতকটা ওঁর ব্যবহারে হয়ত আমাকে কঠিন হতে হয়েছিল, তার জন্যে আমি ক্ষমা চাইছি। আরও একটা কথা, নরেন বাবুর কাছে আমি আপনার কথা সব শুনিছি। তিনি আপনাকে গুরুজনের মতন ভক্তি করেন। তাই আমিও আপনাকে প্রণাম করছি।

তৎক্ষণাৎ নত হইয়া বসিয়া, মাথাটি মেঝের ঠেকাইয়া দেবী গৃহস্বামী হরপ্রসাদকে প্রণাম করিল। তাঁহার পিছনে অনুপমা দেবী দাঁড়াইয়াছিলেন। দেবী সেই অবস্থায় একটু আগাইয়া গিয়া ঐভাবে তাঁহাকেও শ্রদ্ধা নিবেদন করিল—কিঞ্চিৎ দূরত্ব বজায় রাখিয়া। অর্থাৎ কাহাকেও সে স্পর্শ করিল না।

হরপ্রসাদ জিজ্ঞাসা করিলেন: এঁকেও যে গড় করে ফেললে—এঁর পরিচয় পেয়েছ?

দেবী বলিল: পরিচয় না পেলে সহজে আমি কারুর পায়ের কাছে মাথা এমন করে নীচু করি না। ওঁকে দেখেই জেনেছি—এ বাড়ীর মা।

হরপ্রসাদ বলিলেন: যাক্, মালা যে কৈফিয়ৎ দেবার কথা বলছিল আমাকে, দেখছি তার আর প্রয়োজন নেই।

ইন্দিরা সঙ্গে সঙ্গে মুখখানা বিকৃত করিয়া বলিল: মাটিতে মাথা ঠেকিয়ে গড় করতেই গলে গেলেন কাকা। ছি! ছি! সব রোখ নিবে গেল নাকি? জিজ্ঞেস কর না ঐ কালামুখীকে—কোত্থেকে ওকে বার করে এনে আপনার বাড়ীতে তুলেছে? সে অনামুখোই বা ভয়ে ফেরার হলো কেন?

দেবী এবার কঠিন হইয়া কঠোর স্বরে কহিল: যিনি এখানে নেই, তাঁর উদ্দেশে অমন করে ইতরের মত কথা বলবেন না বলছি। আপনার মতন আমার মুখ আলগা না হলেও, হাত দুখানা কিন্তু ভারি শক্ত, তা বলে রাখছি।

ইন্দিরা দেবী এই কথার পর অগ্নিমূর্তি হইয়া চীৎকার তুলিলেন: কি বললি, মারবি নাকি? কিসের এত গুমর তোর শুনি? আমরা কি বুঝিনে—কর্তাকে খেয়েই সে হতচ্ছাড়া ভেগেছে—

দেবী দৃঢ় স্বরে বলিল: ভাগবার মানুষ তিনি নন, অন্যায়ও তিনি করেন নি। আমি আবার আপনাকে বলছি, আমাকে যা ইচ্ছা হয় বলুন, কিন্তু সেই দেবতাকে লক্ষ্য করে যদি কিছু বলেন, আমি আপনার মুখ চেপে ধরব।

দেবীর মুখভঙ্গি দেখিয়া মালাই এখন চাপা গলায় বলিল: মা, চুপ কর তুমি—

কিন্তু সে কথা অগ্রাহ্য করিয়া ইন্দিরা দেবী তর্জ্জন করিলেন: থামব কেন, ওর ভয়ে—শাসানি শুনে? মুড়ো ঝাঁটা গাছটা ওবাড়ী থেকে আনত একবার দেখি—

হরপ্রসাদবাবু এই সময় বিরক্ত ভাবে বলিলেন: মালার মা, বলি—এসব হোচ্ছে কি? থামো তুমি, চেঁচিওনা অমন করে।

মুখ বাঁকাইয়া ইন্দিরা দেবী ঝঙ্কার দিয়া উঠিলেন: সাধ করে কি চেঁচাচ্ছি! বাইরে অত রোখ দেখালে, বললে,—ঘাড় ধরে রাস্তায় বার করে দেবে…কেটে রক্তারক্তি কাণ্ড বাঁধাবে! তার পর ওপরে এসে—কালামুখীকে দেখে একবারে ঠুঁটো জগন্নাথ! যাদু জানে, যাদু জানে। তা আর জানিনে। ওর ওষুধ হোচ্ছে—মুড়ো ঝাঁটা।

দেবী ধীরে ধীরে হরপ্রসাদের আরও সান্নিধ্যে আসিয়া বলিল: দেখুন, আপনাদের ব্যাপারটা আমার বোঝা হয়ে গেছে। কিন্তু উনি না এলে ত আমাদের ব্যাপারটার নিষ্পত্তি হবে না। স্নানাহারের জন্যে আমি ওঁকে তাড়া দেব বলে নীচে যাচ্ছিলাম—নীচের ঘরেই উনি ছিলেন। কিন্তু ভুলে এ ঘরখানিও খুলে রেখে গেছেন দেখে, আমি এই প্রথম এ ঘরে সবেমাত্র ঢুকিছি, এমন সময় আপনারা ওপরে এলেন। আমার মনে হচ্ছে—তিনি নীচে থেকেই কোথাও গেছেন। এখন, আমার কথা শুনুন—তিনি না আসা পর্য্যন্ত যে ঘর আপনারা তালাবন্ধ করে গেছেন, খুলে বসুন, বিশ্রাম করুন। আমি যথাসাধ্য আপনাদের সেবা করব।

মুগ্ধভাবেই গৃহস্বামী এই অদ্ভুত প্রকৃতির মেয়েটির কথাগুলি শুনিতেছিলেন। আর তাঁহার স্ত্রী অনুপমা দেবী উপরে উঠিয়া সেই যে প্রথম মেয়েটির মুখের উপর তাঁহার বিস্মিত দৃষ্টি নিবদ্ধ করেন, তাহা এ পর্য্যন্ত সরাইতে পারেন নাই—চুম্বুকের মত তাঁহার চক্ষু দুটিকে যেন ক্রমাগত আকৃষ্ট করিতেছিল ইহার অপরূপ মুখমণ্ডল।

দেবীর কথার পর হরপ্রসাদবাবু ক্ষণকাল চুপ

করিয়া থাকিয়া তাহার পর বলিলেন : আমাদের ব্যাপারটা নিজের বুদ্ধি বিবেচনা ও অনুমানের জোরে তুমি যেমন বুঝতে পেরেছ, এখানকার ব্যাপারটা কিন্তু আমার পক্ষে তত সহজে বোঝা সম্ভব হবে না, যে পর্য্যন্ত না আমি জানতে পারছি—নরুর সঙ্গে তোমার সম্বন্ধ কি। কাজেই, তোমার কথামত এখন বিশ্রাম করবার আগেই আমার প্রশ্নটির জবাব তোমাকে দিতে হবে—নরুর সঙ্গে তোমার কি সম্বন্ধ ?

প্রায় সঙ্গে সঙ্গেই সিঁড়ির দিক হইতে সুস্পষ্ট উত্তর আসিল : নরু নিজেই ও প্রশ্নের জবাব দেবে দাদামশাই।

চক্ষু দুইটি বিস্ফারিত করিয়া সিঁড়ির উপর দণ্ডায়মান নরেনের কৌতুকোদ্ভাসিত সপ্রতিভ মুখখানির দিকে চাহিয়া হরপ্রসাদ কহিলেন : এই যে নরু—এসে গেছ তুমি। তাহলে সব কথাই আড়ালে দাঁড়িয়ে শুনেছ ? এখন—

দ্রুতপদে উপরে উঠিয়া সস্ত্রীক গৃহস্বামীকে নতমস্তকে প্রণাম করিয়া নরেন বলিল : সবই জানতে পারবেন ; কিন্তু ভগবানের ইচ্ছায় খুব একটা জরুরী অবস্থার সময় আপনারা এসে পড়েছেন। মা এখানে বিশ্রাম করুন ; দেবী জিনিষ পত্র সব গুছিয়ে দেবে। বন্ধ ঘর দুখানা খুলে দিয়ে আপনি একবার নীচে চলুন, জন কয়েক বিশিষ্ট লোক আপনার সঙ্গে দেখা করতে চান। তাঁদের বসবার জন্যে নীচের বৈঠকখানাটি খুলে দিতে হবে।

হরপ্রসাদ অবাক হইয়া সেদিনের সেই অল্পভাষী আড়ষ্টপ্রকৃতির মানুষটিকে লক্ষ্য করিতেছিলেন—একটি মাসের মধ্যে কতই পরিবর্ত্তন হইয়াছে তাহার। দেহের শ্রী ফিরিয়াছে, লাবণ্য যেন অঙ্গে ধরিতেছে না ; কথায় সে আড়ষ্ট ভাবও নাই। লক্ষ্মী-শ্রী ভিন্ন দেহশ্রীর এতখানি শ্রীবৃদ্ধি ত সম্ভব নয়। তবে কি এই মেয়েটির সংস্পর্শেই…

মৃদু হাসিয়া হরপ্রসাদ বলিলেন : বৈঠকখানা খুলে দিতে হবে…সে কি হে ! তুমি কি তাহলে বন্ধু-বান্ধব নিয়ে সেখানে বৈঠক বসাও নি বলতে চাও ?

নরেনের দুই চক্ষু প্রদীপ্ত হইল। কিন্তু হরপ্রসাদের মুখ ও চক্ষু দেখিয়া বুঝিল যে, তিনি পরিহাসের ভঙ্গিতেই ওকথা বলিয়াছেন। পরক্ষণে সে বলিল : দেবী মেয়েটিকে এ-বাড়ীতে আশ্রয় দিয়েছি দাদামশাই, নিজের দায়িত্বে। আপনি জানেন, আমি মিথ্যা বলি না। সব কথাই আপনি শুনবেন।

হরপ্রসাদ বলিলেন : তাহলে বলি বাপু, সব কথার আগে একটা কথার জবাব তুমি আগেই দাও—আমার দেওয়া সেই ছবিখানা কি শেষ করেছ, না, এই সব হাঙ্গামায় পড়ে শিকেয় তুলে রেখেছ ?

শান্ত কণ্ঠে নরেন উত্তর দিল : আমি শিল্পী, দাদামশাই ! সেই ছবিখানির জন্যেই এত কাণ্ড ! কিন্তু সে-ছবি এ পর্য্যন্ত ছবির স্রষ্টা ছাড়া আর কেউ দেখে নাই। চলুন দাদামশাই, নীচের কাজ সেরে আসি, তার পর—মায়ের সামনে ঐ ছবি-ঘর খুলে দেব। তিনিই বলবেন—তাঁর স্বপ্নে দেখা ছবির সঙ্গে এ ছবির মিল কতখানি।

দেবী এই সময় ঈষৎ অনুযোগের সুরে বলিল : কিন্তু এমনি আপনার ভুলো মন, ছবি ঘরের দরজায় তালা বন্ধ না করেই নেমে গিয়েছিলেন। ছবির ওপর ঢাকা পর্য্যন্ত দেন নি। আপনার ভুল সারতে গিয়েই ত মালা দেবীর সঙ্গে ঝগড়া হয়ে গেল। এই নিন—চাবি।

চাবিটি লইয়া নরেন বলিল : তুমিও ওর সৃষ্টিতে সাহায্য করেছ। তোমাকে না পেলে এ ছবি হোত না। আমার বিশ্বাস, এই ছবিই তোমার সত্যকার পরিচয় দেবে। আসুন দাদামশাই, আমরা নীচে যাই।

শিল্পী নরেন অধ্যাপক রজত রায়কে তাহার ষ্টুডিও-ঘরে বসাইয়া উপরে গিয়াছিল—তাহার পর এই বিভ্রাট। দেবীর কথা নরেন বাহিরের কাহাকেও বলে নাই, রজত রায়কেও নয়। কিন্তু পিকচার একজিবিসন হইতে ফিরিবার সময় বাধ্য হইয়া নরেনকে দেবীর সেই বিস্ময়কর আবির্ভাব-কাহিনী আগাগোড়া সবই বলিতে হইয়াছে। নরেনের ছবি প্রতিযোগিতায় প্রথম স্থান অধিকার করিয়াছে সংবাদ পাইয়া অধ্যাপক স্বয়ং তাহাকে লইয়া পিকচার একজিবিসনে গিয়াছিলেন। কিন্তু সেখানে ইণ্টার ন্যাশন্যাল ফিলিম প্রতিষ্ঠানের এক বিকৃত মস্তিষ্ক চিত্রকর নরেনের ছবি সম্বন্ধে এক বিরূপ মন্তব্য প্রকাশ করায় নরেনকে আর এক বিচিত্র পরিস্থিতির সম্মুখীন হইতে হইয়াছে।

১২

একতালার সুসজ্জিত বৈঠকখানা গৃহস্বামী বন্ধ করিয়া গিয়াছিলেন। সেই ঘরে তিনি প্রবীণ অধ্যাপক ডাঃ রজত রায়কে অভ্যর্থনা করিয়া বসাইয়াছেন। অধ্যাপকের খ্যাতির কথা হরপ্রসাদের অবিদিত ছিল না; এদিন সাক্ষাৎ সম্বন্ধে পরিচিত হইয়া বিশেষ তৃপ্তি পাইলেন। অধ্যাপক মহাশয়ই নরেনের প্রসঙ্গ তুলিয়া, তাঁহার বোম্বাইযাত্রার পরবর্তী সকল ঘটনা—মালার স্থলে কি ভাবে দেবী মেয়েটির সহিত তাহার সংযোগ ঘটে এবং একান্ত অসহায় অবস্থায় তাহাকে আশ্রয় দিতে বাধ্য হয়—নরেনের নিকট যেমন শুনিয়াছিলেন, সবই তাঁহাকে খুলিয়া বলিয়াছেন। অবশেষে, গত রাত্রে নরেনের ছবিই প্রতিযোগিতায় প্রথম স্থান অধিকার করিয়াছে জ্ঞাত হইয়া তিনিই সকালেই নরেনকে ষ্টুডিও হইতে তাঁহার মোটরে তুলিয়া লইয়া যান। তাড়াতাড়িতে দেবীকে খবর দেওয়াও হয় নাই। সেই অবস্থায় হরপ্রসাদ বাবুরাও আসিয়া উপস্থিত হন।

হরপ্রসাদ বাবু এইসময় উৎফুল্ল হইয়া জিজ্ঞাসা করিলেন: নরুর ছবি ফার্ষ্ট হয়েছে? তাই নাকি! তাহলে নরু ওর দরুণ কিছু পাচ্ছে ত?

অধ্যাপক বলিলেন: কিছু নয় ঘোষ মশাই—প্রচুর। ইন্টার ন্যাশানাল ফিলিম কোম্পানী পনেরো হাজার টাকায় ছবিখানা কিনে নিয়েছে।

বিস্ময়ের সুরে হরপ্রসাদ বলিয়া উঠিলেন: বলেন কি? পনেরো হাজার টাকা? হাতে আঁকা এক খানা ছবির দাম?

নরেন এই সময় পকেট হইতে চেকখানা বাহির করিয়া হরপ্রসাদের হাতে দিয়া বলিল: এই যে! আপনিই রাখুন দাদামশাই।

হরপ্রসাদ পড়িয়া দেখিলেন, সত্যই পনেরো হাজার টাকার এক কেতা চেক—লয়েড ব্যাঙ্কের উপর, নরেনের নামে। তাঁহার চক্ষুর তারকা দুইটি প্রদীপ্ত হইয়া উঠিল; ষ্টুডিওতে হাড়ভাঙা খাটুনির পর যে সব ছবি সে গ্রাহকদের নিকট দাখিল করিত, তাহা হইতে সে নিজের খরচটুকুও মিটাইতে পারিত না বলিয়া তিনি তাহাকে অন্নসংস্থানে অপটু ভাবিয়া উপেক্ষা করিতেন। অথচ বিদেশী সমজদারের চোখে তাহার আঁকা ছবি এখন কত উচ্চ মূল্যে বিকাইয়াছে!

আর মালা—বৈঠকঘরের দ্বারের পার্শ্বে দাঁড়াইয়া সবই শুনিতেছিল। পনেরো হাজার টাকার চেকখানা যেন তাহার পীঠে হান্টারের ঘা দিয়া সে দিনের কথাটা স্মরণ করাইয়া দিল...'ছবিখানা বিক্রী হয়ে গেলে সব টাকা আপনিই বুঝে নেবেন!'

হর্ষোৎফুল্ল মুখে হরপ্রসাদ কহিলেন: বেশ, বেশ; ভারি খুসি হয়েছি নরু। আমি তোমার জন্যে সত্যিই ভাবতাম; কিন্তু এখন বুঝছি, আমাদের ভাবনার কোন দাম নেই। ভাগ্যই ভবিষ্যৎ গড়ে রাখেন নিজের হাতে।

চেক খানি তিনি নরেনের হাতে ফিরাইয়া দিতে গেলেন; কিন্তু নরেন হাতখানি সরাইয়া লইয়া সসম্ভ্রমে কহিল: আপনার কাছেই রাখুন দাদামশাই! ও ব্যাঙ্কে আপনার একাউন্ট আছে জানি—আপনিই জমা করে দেবেন। পিছনে আমি নাম এনডোর্স করে দিয়েছি।

চেক খানি উল্টাইয়া দেখিয়া হরপ্রসাদ বলিলেন: তুমি এবার আমাকে হারিয়ে দিলে নরু। শিল্পীরা শুনিছি সাধারণতঃ কৃতজ্ঞ আর বিশ্বাসী হয়ে থাকে। তুমিই তার দৃষ্টান্ত দেখালে বটে! আমার ওপর এতটা বিশ্বাস, সামান্য কথা নয়।

নরেন কুণ্ঠিত হইয়া কহিল: আমি যে আপনাকেই আমার অভিভাবক বলে জানি দাদামশাই! সাহসটা সেইজন্যেই বেড়েছে; নৈলে ঐ মেয়েটিকে আমি আপনার অনুমতি না নিয়েই আশ্রয় দিতে পারতাম কখনো?

হরপ্রসাদ এ প্রসঙ্গ চাপা দিবার অভিপ্রায়ে বলিলেন: তাহলে আমি এখন বলব নরু, আমার দেওয়া ছবির কাজটা ছোট হোলেও, তার 'আয়-পয়' আছে।

এ-কথার উত্তরে নরেনের কথাটা অধ্যাপকই বলিয়া ফেলিলেন: নরেন নিজেই একথা স্বীকার করেছে ঘোষ মশাই! আপনার মেয়ের ছবিখানা রেঞ্জ হয়ে গেলেও, নরেন তা থেকেই এদেশের একটি আদর্শ মেয়ের ছবি আঁকবার প্রেরণা পায়। আরও মজার কথা শুনুন, সেই ওরিজিন্যাল ছবিখানাই এখন নরুকে ওর এক ভয়ঙ্কর রকমের প্রতিদ্বন্দ্বীর হাত থেকে রক্ষা করবার উপলক্ষ হয়ে দাঁড়িয়েছে।

ভ্রূকুঞ্চিত করিয়া হরপ্রসাদ বলিলেন: সে আবার কি কাণ্ড?

অধ্যাপক বলিলেন: অবাক কাণ্ড বলবেন—ব্যাপারটা শুনলে। ওখানকার কাজ মিটিয়ে হোটেলের রেষ্টুরেণ্টে বসে চা খাচ্ছি মশাই, এমন সময় ছবিখানা যাঁরা কিনেছেন—ইণ্টার ক্লাশক্লাল ফিলিম কোম্পানীর কর্ত্তারা—ইঁরা চুল-দাড়ীওয়ালা এক পাগলকে এনে সেখানে হাজির। পাগল মানে—লোকটা নাকি স্মৃতিভ্রষ্ট। অথচ, তার সঙ্গে ওঁদের প্রায় বারো বছরের সম্বন্ধ। কি একটা দুর্ঘটনায় তার মাথা বিগড়ে যায়, আগেকার সব স্মৃতি হারিয়ে ফেলে; তবে লোকটা যে বর্ণ-আর্টিষ্ট, ছবির ব্যাপারে ওস্তাদ—সেটা ওঁরা জানতে পারেন; কারণ, ঘা খেয়ে মাথা হারালেও সহজাত প্রতিভা তাঁকে ছেড়ে যায় নি। সেই জন্যেই ওঁদের ছবির ইউনিটে ওকে রাখেন। বারো বছর ধরে এই লোক ওঁদের সঙ্গে কাজ করে আসছে—আর নানা ব্যাপারে ওঁরা উপকৃতও হয়েছেন। কিন্তু এই দীর্ঘকালেও তার পূর্ব্বস্মৃতি ফিরে আসেনি। মিষ্টার আর্টিষ্ট নামেই লোকটি ওঁদের প্রতিষ্ঠানে পরিচিত। আগের নাম পর্য্যন্ত মনে নেই। তাহলেও ছবির ব্যাপারে কিছুই ভুলচুক নাকি তার হয় না। তাই মিষ্টার আর্টিষ্টের প্রতি ওঁদেরও অগাধ বিশ্বাস। কেনবার সময় নক্রর ছবি দেখে ঐ লোকটিও পছন্দ করেছিল—এমন কি, সে সময় খুব সুখ্যাতিও করেছিল লোকটা। কিন্তু, তার পরই হঠাৎ বিগড়ে যায়; বলে—এ ছবি অরিজিনাল নয়—চুরি করা; আর একখানি ছবিতে ঠিক এমনি চোখ মুখ ও ব্যক্তি দেখেছে। এ ছবির সঙ্গে তার মিল আছে।

হরপ্রসাদ বিচলিত কণ্ঠে বলিলেন: কি মুস্কিল! তারপর—

অধ্যাপক বলিলেন: সে বলতে চায়—সেই ছবির সাবজেক্ট নক্র চুরি করেছে। নক্র বলে, তার ছবির সাবজেক্ট ৫।৬ বছরের মেয়ের একটা পুরনো ছবি। মিঃ আর্টিষ্ট তা মানতে চায়না; বলে, মিছে কথা। এ ছবির সাবজেক্ট তারই দেখা সেই ছবি। নক্র ত তখন মারমুখী হয়ে তার সঙ্গে হাতাহাতি করে আর কি! তখন মিষ্টার আর্টিষ্ট বলল—তার চেম্বারে সে ছবি হয় ত আছে। নক্রর এই ছবি দেখেই সে ছবির কথা তার মনে পড়ে গেছে। যাই হোক, এখানকার ঠিকানা তাকে দেওয়া হয়েছে। তাঁরা বামাল নিয়ে হয়ত এখনই আসবেন। সুখের কথা যে, আপনি এসে পড়েছেন; বলতে পারবেন—আপনার মেয়ের ফটো নক্রকে দিয়েছিলেন, নক্র সম্ভবতঃ তাকেই তার ছবির সাবজেক্ট করে থাকবে।

হরপ্রসাদ হো হো শব্দে হাসিয়া উঠিয়া বলিলেন: ভালো পাগলের পাল্লায় নক্র পড়েছিল দেখছি! আর, রীতিমত একটা অন্যায় কাণ্ড না হলে, নক্রর মত ছেলে কখনো মারমুখী হয়ে উঠতে পারে না।

এমন সময় দরজার সামনে মোটর আসিয়া থামিবার শব্দ পাওয়া গেল। অধ্যাপক তাড়াতাড়ি উঠিয়া বলিলেন: ঐ বুঝি এলেন। আচ্ছা, আমি দেখছি—নক্রর আর এগিয়ে গিয়ে কাজ নেই···হয়ত, হাতাহাতি হয়ে যাবে।

পাশ্চাত্য পরিচ্ছদ ধারী, গম্ভীর মূর্ত্তি তিন জন ভদ্রলোকের সহিত দীর্ঘশ্মশ্রু-গুম্ফ ও স্কন্ধদেশ পর্য্যন্ত আস্তৃত কেশপাশ বিশিষ্ট, পাদরীদের মত লম্বা ওভারকোট পরা অপরূপ এক বর্ষীয়ান পুরুষকে লইয়া অধ্যাপক কক্ষমধ্যে প্রবেশ করিলেন। পাশ্চাত্য পরিচ্ছদধারী তিন ব্যক্তিই গৃহস্বামীকে 'গুড্‌মর্ণিং' শব্দে অভিবাদন করিলেন, কিন্তু শ্মশ্রুগুম্ফধারী 'নমস্তে' বলিয়া দক্ষিণ হাতখানি ললাটে ঠেকাইলেন। হরপ্রসাদবাবু প্রত্যভিবাদন করিয়া তাঁহাদিগকে অভ্যর্থনাপূর্ব্বক বসাইলেন।

ইণ্টার ক্লাশক্লাল ফিলিম প্রতিষ্ঠানের প্রবীণ কর্ত্তৃপক্ষদ্বয়ের সহিত অধ্যাপকের পরিচয় পূর্ব্বেই হইয়াছিল। তিনি তাঁহাদিগকে হরপ্রসাদের সহিত পরিচিত করিয়া দিয়া তৃতীয় ব্যক্তির দিকে জিজ্ঞাসু দৃষ্টিতে চাহিতেই সেই ব্যক্তি বলিলেন: হোটেলে যখন ছবি নিয়ে আপনাদের কথান্তর হয়, আমি সেখানে ছিলাম। এ-ব্যাপারে আমি কৌতূহলী বলেই মিষ্টারদের সঙ্গে এসেছি। আমাকে একজন সরকারী কর্ম্মচারী বলেই জানবেন।

ইহার পর অধ্যাপক শ্মশ্রুগুম্ফধারী বর্ষীয়ান পুরুষটিকে নির্দ্দেশ করিয়া বলিলেন: ঘোষ মশাই, ইনিই ওঁদের প্রতিষ্ঠানের শিল্পী—মিঃ আর্টিষ্ট।

কিন্তু এ কথা শুনিয়াই আর্টিষ্ট সবেগে মাথা নাড়িয়া বলিয়া উঠিলেন: নো, নো, বলুন—শ্রীমন্ত আর্টিষ্ট। হ্যাঁ, এখন শুনুন—সেই ছবিখানা আমার পক্ষে ঠিক যেন ওষুধের মতন হয়েছে··· ওটা দেখেই যে ছবিখানার কথা মনে পড়ে যায়···

